—না, পাবে না। রবীন্দ্রনাথের 'গান্ধারীর আবেদন'-এ ধৃতরাষ্ট্রের মুখে কি শোন নাই : 'আজি ধর্ম পরাজিত'। তা না হলে রবীন্দ্রনাথের ভাষাতেই বলতাম : 'ধর্ম তারে করিবে শাসন। ধর্মেরে যে লঙ্ঘন করেছে—আমি পিতা—'। আজ ভাই, ধর্ম নেই, আছে মাত্র মুখোস-পরা ধর্মের উপচ্ছায়া। সেটাই আজ ঘরে ঘরে দেখতে পাবে। যারা বুদ্ধিমান, তারা বলে, বাবা এখন আধ্যাত্মিক চিন্তায় মগ্ন, সেজন্য এক আশ্রমে গিয়ে বাস করছে। আর যারা নির্বোধ ও বোকা, তারা এটাকে প্রকাশ্যে এনে লোকসমাজে নিজেদের হেয় করে। তবে তোমাকে একটা সান্ত্বনা দিতে পারি, তুমি মারা গেলে, মহালয়ার তর্পণের দিন তোমার ওই পুত্রই ধর্মের উপচ্ছায়ায় অন্য এক মুখোস পরে উদাত্তকণ্ঠে বলবে,

"পিতা স্বর্গঃ পিতা ধর্মঃ, পিতা হি পরমং তপঃ"
পিতরি প্রীতিমাপন্নে প্রীয়ন্তে সর্বদেবতাঃ।"

তুমি তখন অলক্ষ্যে থেকে অট্টহাস্য হাসবে। কেমন, তাই না?

—তা, তুমি ভেবনা যে আমার ছেলে কোনদিন মহালয়ার দিন পিতৃতর্পণ করবে। রাষ্ট্র তখন এটা নিষেধ করে দেবে।

—রাষ্ট্র নিষেধ করবে? এটা কি বলছ?

—হ্যাঁ, হ্যাঁ, গঙ্গার জল যেরকম দূষিত হয়ে পড়ছে, রাষ্ট্রই বলবে ওই জলে পিতৃতর্পণ করলে পিতার আত্মার টি. বি. বা ক্যানসার বা কলেরা হবে। সেজন্য তোমরা কেউ পিতৃতর্পণ কোরো না।

সুনন্ত আর রইল না। বলল, ভাই, আজ আসি।

# কথাশেষ

গড়িয়ে গড়িয়ে বয়স ৮৩ হল। এবার যাবার পালা। এই দীর্ঘজীবনে উপলব্ধি করলাম, মানুষের প্রতি মানুষের আচরণের সুপ্রিম কোর্ট ইহলোকে নয়, পরলোকে। সেখানে চিত্রগুপ্ত সবই লিখে রাখছেন। সেজন্য আজ কারুর বিরুদ্ধে কোন দ্বেষ, বিদ্বেষ ও অভিমান নেই। সকলের প্রতি আছে কেবল অফুরন্ত ভালবাসা। এই ভালবাসা নিয়েই কর্মের জাল গুটিয়ে আনছি, আর রবীন্দ্রনাথের সঙ্গে ঐকতানে গাইছি—

'আমারে না যেন করি প্রচার
আমার আপন কাজে ;
তোমারি ইচ্ছা করো হে পূর্ণ
আমার জীবনমাঝে।
যাচি হে তোমার চরম শান্তি,
পরানে তোমার পরম কান্তি,
আমারে আড়াল করিয়া দাঁড়াও
হৃদয়পদ্মদলে।
সকল অহংকার হে আমার
ডুবাও চোখের জলে।'

—